প্রভুর অগ্রজ বিশ্বরূপ ভগবান্।
আজন্ম বিরক্ত সর্ব গুণের নিদান ॥
নিরবধি থাকে সর্ব বৈষ্ণবের সঙ্গে।
কৃষ্ণপূজা কৃষ্ণভক্তি কৃষ্ণকথা রঙ্গে ॥—চৈতন্যভাগবত

এই বিশ্বরূপ যৌবনে বিরাগী হইয়া নবদ্বীপ পরিত্যাগ করেন এবং কয়েক বৎসর মধ্যে পুণার সন্নিহিত পান্‌ঢারপুরে দেহরক্ষা করেন। বৈষ্ণবগ্রন্থের বর্ণনায় জানা যায়, বিশ্বরূপের তিরোধানের পর যখন শ্রীনিত্যানন্দ আসিয়া মহাপ্রভুর সহিত মিলিত হইলেন, তখন তাঁহার লীলায় সহায়তা করিবার জন্য বিশ্বরূপ নিত্যানন্দের শরীরে প্রবেশ করিলেন।

মূর্তিভেদে জন্মিলা আপনি নিত্যানন্দ।—চৈতন্যভাগবত

এই আবেশের ফলে নিত্যানন্দের আকৃতি এমনভাবে পরিবর্তিত হইত যে, শচীমাতা অনেক সময় নিত্যানন্দকে বিশ্বরূপ বলিয়া ভ্রম করিতেন।

হেনমতে বিশ্বরূপ হইলা বাহির।
নিত্যানন্দ স্বরূপের অভেদ শরীর ॥—চৈতন্যভাগবত

যখন মহাপ্রভু সন্ন্যাসের পর নীলাচলে অবস্থিতি করিতে লাগিলেন এবং নিত্যানন্দকে বাংলা দেশে প্রচারকার্যে নিয়োজিত করিলেন, তখন দুই জনের মধ্যে বিচ্ছেদ হইল। তখন বিশ্বরূপ কি করিলেন? তিনি নিত্যানন্দের শরীর ছাড়িয়া পরমানন্দপুরীর দেহে আবিষ্ট হইলেন। সেই জন্য দেখিতে পাই, চৈতন্যচন্দ্রোদয় নাটকে মহাপ্রভু বলিতেছেন :—

অহো পরমানন্দপুরীশ্বরঃ তাবন্মুনীন্দ্রমাধবপুরীশ্বরস্য শিষ্যঃ, যত্র খলু অগ্রজস্য বিশ্বরূপস্য সমগ্রম্ ঐশ্বরং তেজঃ প্রবিষ্টম্।

খ্রীষ্টানদিগের মধ্যে যে নষ্টিক্ (gnostic) সম্প্রদায় আছে, সেই সম্প্রদায়ের লোকদিগের পূর্বাপর বিশ্বাস যে, যিশু ও খ্রীষ্ট বিভিন্ন ব্যক্তি এবং মেরীর পুত্র যিশুর প্রাকৃত দেহে অপ্রাকৃত তত্ত্ব ক্রাইষ্টের আবির্ভাব হইয়াছিল। ক্রাইষ্ট যিশুর দেহে তিন বৎসর মাত্র বসতি করিয়া লীলা সম্বরণ করিয়াছিলেন। ম্যাথু ও জনের কাহিনীতে দেখা যায়, যিশু যখন যৌবনের মধ্যসীমায় উপনীত, তখন জন্ দি ব্যাপটিষ্ট্ তাঁহাকে দীক্ষিত করেন। জন্ যিশুকে দীক্ষাদান করিলে আকাশ বিদীর্ণ হইয়া ঐশ তেজঃ (Spirit of God) সুপর্ণের রূপ ধারণ করিয়া পৃথিবীতে অবতরণ করিল এবং যিশুর উপর আপতিত হইল। সঙ্গে সঙ্গে দৈববাণী হইল,—"এই আমার প্রিয়পুত্র, আমার অশেষ প্রীতি-ভাজন।"

Then cometh Jesus from Galilee to Jordan unto John, to be baptised of him. ...And Jesus, when he was baptised, went up straitway out of the water: and lo, the heavens were opened unto him and he saw the Spirit of God descending like a dove and lighting upon him.

And lo! a voice from heaven saying, 'This is My beloved Son, in whom I am well pleased.'—Matthew, Ch. III, 14, 16-7.

যাহাকে আমরা অবতার বলি, সেও এইরূপ আবেশের ব্যাপার। যিনি অবতীর্ণ হন—তা তিনি পুরুষোত্তম ভগবান্ই হউন অথবা ভগবানের সাধর্ম্যপ্রাপ্ত মুক্ত পুরুষই হউন—তিনি ব্যক্তিবিশেষের দেহে আবিষ্ট হন। অর্থাৎ, ঐ দেহ তাঁহার সাময়িক বাহন বা উপাধি হয়। অবশ্য ঐ দেহ শুদ্ধ, পূত, অপাপবিদ্ধ হওয়া চাই। ভূতাবেশ

স্থলে আগন্তুকের অনধিকার প্রবেশ, কিন্তু অবতার স্থলে নির্ব্বাচিত বাহন স্বেচ্ছায় স্বদেহ সাময়িক ভাবে নিবেদন করেন এবং অবতার সেই দেহে আংশিক বা পূর্ণরূপে প্রবেশ করিয়া নিজের মহিমা ও মাধুর্য প্রকাশিত করেন। দ্বৈতদৃষ্টিতে ইহাই অবতার গ্রহণের প্রণালী।

আমার 'অবতার-তত্ত্বে' আমি যিশুখ্রীষ্ট, চৈতন্যদেব, পরশুরাম, রামচন্দ্র ও শ্রীকৃষ্ণ-সম্পর্কিত প্রামাণিক গ্রন্থ অবলম্বন করিয়া এই আবেশ-তত্ত্ব বিশদিত ও প্রমাণিত করিবার চেষ্টা করিয়াছি। এখানে তাহার পুনরুল্লেখ করিব না।

অবতার সম্পর্কে আরও অনেক বক্তব্য আছে, কিন্তু বর্তমান প্রসঙ্গে তাহা আলোচ্য নয়।



# 'ক' পরিশিষ্ট

## গীতার কথা

( ১৩২২ সাল বৈশাখের 'নারায়ণ' হইতে পুনর্মুদ্রিত )

সে আজ প্রায় পঁচিশ বৎসরের কথা—যেদিন প্রথম বঙ্কিমচন্দ্রের সহিত সাক্ষাৎভাবে পরিচিত হইয়াছিলাম। তখন বঙ্কিমবাবু ডেপুটীগিরি হইতে অব্যাহতি লাভ করিয়া, পটলডাঙ্গার প্রতাপ চাটুয্যের লেনস্থ বাটীতে বাস করিতেছিলেন।

ইহার পূর্বেও দুই তিনবার প্রকাশ্য সভায় বঙ্কিমচন্দ্রের দর্শনলাভ ঘটিয়াছিল—কিন্তু তাহা দূর হইতে; আলাপ পরিচয় ঘটে নাই। আমি তখন বঙ্কিমচন্দ্রের একজন অনুরাগী ভক্ত ছিলাম—'ছিলাম' কেন বলি, এখনও আছি। যখন স্কুলে পড়ি, সেই অবস্থাতেই ভক্তির পূর্বরাগে হৃদয় আপ্লুত হইয়াছিল। অতএব প্রথম দর্শনে বঙ্কিমচন্দ্রকে সম্ভ্রমমিশ্রিত ভক্তিভরে প্রণাম করিয়াছিলাম। আমার তখনকার অবস্থা সেক্স্‌পীয়র অমর ভাষায় বর্ণন করিয়াছেন—

Thus, Indian-like

* * I adore

The sun, that looks upon his worshipper

But knows of him no more.

এই ভাবে কত বৎসর কাটিয়াছিল; ইতিমধ্যে আমি কলেজ ছাড়িয়া কর্মক্ষেত্রে প্রায় প্রবিষ্ট হইতে বসিয়াছিলাম; এমন সময়

ভাগ্যদেবী একদিন আমাকে বঙ্কিমচন্দ্রের কলিকাতার বাসায় উপনীত করাইলেন।

উপলক্ষটা বলি। ইহার কিছুদিন পূর্বে আমরা শোভাবাজারের রাজা বিনয়কৃষ্ণের বাড়ীতে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রতিষ্ঠা করিয়াছিলাম। লিওটার্ড নামে একজন আধা-ইংরাজ আধা-ফরাসী সহৃদয় ভারতভক্ত সাহেব ও আমার স্বর্গগত বন্ধু ক্ষেত্রপাল চক্রবর্তী ইহার সম্পাদক হইয়াছিলেন। আমিও একজন ছোটখাট পাণ্ডা ছিলাম। তখন বঙ্গীয়-সাহিত্য-পরিষদের নাম ছিল—The Bengal Academy of Literature। ইহার সভাপতি ছিলেন রাজা বিনয়কৃষ্ণ। বঙ্কিমবাবু যাহাতে এই সভার সহিত সংযুক্ত হন, তজ্জন্য আমাদের সকলেরই আগ্রহ ছিল। তাঁহার সম্মতিগ্রহণরূপ দৌত্যকার্যে নিযুক্ত হইয়া, তাই কোন এক অপরাহ্নে আমি বঙ্কিমবাবুর পটলডাঙ্গার বাড়ীতে উপস্থিত হইলাম। আমার সঙ্গী ছিলেন—'যৌবনে যোগিনী' প্রভৃতি গ্রন্থপ্রণেতা শ্রীযুক্ত গোপালচন্দ্র মুখোপাধ্যায়। ইনিই ছিলেন প্রধান দূত—আমি সহকারী মাত্র।

গোপালবাবু বঙ্কিমচন্দ্রের সুপরিচিত, কতকটা স্নেহপাত্রও ছিলেন। তিনি তখন কবিবর ঈশ্বরগুপ্তের রচনাবলির সংগ্রহ ও সম্পাদনে নিযুক্ত ছিলেন—বঙ্কিমবাবু ইহার ভূমিকা লিখিতে প্রতিশ্রুত হইয়াছিলেন। কিন্তু আমি বঙ্কিমচন্দ্রের সম্পূর্ণ অপরিচিত। অতএব এই উপদূতের কার্য করিতে আমি বিশেষ সঙ্কোচ বোধ করিতেছিলাম। বিশেষতঃ তখন পর্যন্ত আমি 'সাহিত্যিক' বলিয়া পরিচিত হই নাই, যদিও তৎপূর্বে কয়েক বৎসর ধরিয়া আমি 'সাহিত্যে' ধারাবাহিকরূপে কয়েকটি প্রবন্ধ প্রকাশিত করিয়াছিলাম। কারণ, আমার স্মরণ আছে, ইহার কিছুদিন পরে কোনও বিজ্ঞ সমালোচক

নবীনচন্দ্রের 'কুরুক্ষেত্রের' সমালোচনা উপলক্ষ্য করিয়া আমাকে সাহিত্যক্ষেত্রে 'নবজাত শিশু' বলিয়া সম্মানিত করিয়াছিলেন।

বঙ্কিমবাবুর পটলডাঙ্গার বাসায় উপস্থিত হইয়া আমরা যথারীতি সংবাদ দেওয়ার পর তাঁহার দ্বিতল কক্ষে নীত হইলাম। আমি সম্ভ্রমের সহিত তাঁহাকে প্রণাম করিলে, গোপালবাবু আমার পরিচয় করিয়া দিলেন। বঙ্কিমচন্দ্র স্মিতমুখে আমাদিগকে অভ্যর্থনা করিয়া বসিতে বলিলেন। অল্পক্ষণ কথাবার্তার পর তিনি আমাকে লক্ষ্য করিয়া বলিলেন—"দেখুন, 'সাহিত্যে' আপনার যে 'কালিদাস ও সেক্‌স্‌পীয়র" শীর্ষক প্রবন্ধগুলি প্রকাশিত হইতেছে, তাহা আমি যত্ন করিয়া পড়িয়াছি।" বলা বাহুল্য, আমি ইহাতে বিশেষ সম্মান বোধ করিলাম। আমি বলিলাম, 'মাসিকে প্রকাশিত প্রবন্ধ সব আপনি পড়েন না কি?' বঙ্কিমবাবু বলিলেন, "হাঁ, অনেকই দেখিতে হয় বই কি! কোথায় কোন নূতন লেখকের উদয় হইতেছে, তাহার সংবাদ রাখিতে ইচ্ছা করি।" প্রসঙ্গক্রমে বঙ্কিমবাবু শুনিলেন যে, আমি শীঘ্রই কর্মক্ষেত্র ওকালতিতে প্রবিষ্ট হইব। তাহাতে তিনি কিছু অসন্তোষ প্রকাশ করিলেন, "তাহা হইলে আপনাকে আমরা সাহিত্যক্ষেত্র হইতে হারাইব।" আমি নির্বন্ধ করিয়া বলিলাম যে, "তাহা কেন? আমি সাহিত্যচর্চা কিছুতেই ছাড়িব না।" বঙ্কিমবাবু বলিলেন, "আপনি বোধ হয় এখনও জানেন না যে Law কিরূপ exacting mistress। বিশেষতঃ যে উকীলের সাহিত্য-চর্চারূপ দুর্নাম রটে, মক্কেল তাহাকে দূর হইতে পরিহার করে।" বলা বাহুল্য বঙ্কিমবাবুর উপদেশে আমি তখন মনে মনে কিছু ক্ষুণ্ণ হইয়াছিলাম। যাহা হউক, এই পচিশ বৎসর ধরিয়া আমি কায়ক্লেশে উভয় কূলই বজায় রাখিয়াছি।

এইবার গোপালবাবু নানারূপ ভূমিকা করিয়া আমাদিগের দৌত্য পেশ করিলেন। তীক্ষ্নদর্শী বঙ্কিমচন্দ্র কথার আবরণ ভেদ করিয়া, আরম্ভেই আমাদের দৌত্য নামঞ্জুর করিলেন, এবং সাহিত্য পরিষদ্ কি ভাবে পরিচালিত হওয়া উচিত, সে সম্বন্ধে কয়েকটি সারগর্ভ উপদেশ দিলেন। তিনি আরও বলিলেন যে, যখন ভূদেব বাবু জীবিত রহিয়াছেন, তখন আর কেহই Bengal Academy of Literature-এর সভাপতি হইতে পারেন না। সভার কার্য আরও অগ্রসর হইলে এবং সভার কিছু সফলতা দেখিলে, তিনি সভায় যোগদান করিবেন কি না, স্থির করিবেন। আমাদের দৌত্য এইখানেই শেষ হইল। কিন্তু প্রতিগমনের পূর্বে বঙ্কিমবাবুর সহিত গীতা সম্বন্ধে দুই চারিটা কথা কহিবার সুযোগ করিয়া লইলাম।

ইহার কয়েক বৎসর পূর্ব হইতে বঙ্কিমবাবু গীতার বিশেষ আলোচনা করিতেছিলেন। কেবল 'ধর্মতত্ত্ব' ও 'কৃষ্ণচরিত্র' নহে—তিনি বাঙ্গালার শিক্ষিত-সমাজের জন্য গীতার এক অভিনব ভাষ্যও রচনা করিতেছিলেন, এবং ইহার কিয়দংশ মাসিক পত্রিকায় প্রকাশিতও হইয়াছিল। আমিও তখন গীতার কিছু কিছু আলোচনা আরম্ভ করিয়াছিলাম।

বঙ্কিমবাবু বলিলেন যে, তাঁহার ধারণা এই যে, গীতার শেষ ছয় অধ্যায় পরবর্তী কালের যোজনা, উহারা মৌলিক গীতার অন্তর্গত নহে। তিনি আরও বলিলেন যে, শেষ ছয় অধ্যায়ের ভাষার ভঙ্গী দেখিলে এ সম্বন্ধে সন্দেহ থাকে না; বিশেষতঃ বিশ্বরূপ-দর্শনেই গীতার পরিসমাপ্তি হওয়া উচিত।

বঙ্কিমবাবুর কথা নিঃসার হওয়ার সম্ভাবনা নাই। এ সম্বন্ধে পরে

আমি অনেক ভাবিয়াছি। তাহাতে আমার এইরূপ ধারণা হইয়াছে যে, বঙ্কিম বাবুর মন্তব্য ভিত্তিহীন নহে। গীতার মর্মান্তিক ঘটনা অর্জুনের মোহ। ধর্মক্ষেত্র কুরুক্ষেত্রে কৌরব পাণ্ডব যুদ্ধার্থ সজ্জিত হইলে, বিপক্ষ পক্ষে আত্মীয় স্বজন অবস্থিত দেখিয়া অর্জুনের চিত্তমোহ উপস্থিত হয়, এবং তিনি ধর্মযুদ্ধে পরাঙ্মুখ হইতে উদ্যত হইয়া করুণ-স্বরে পার্থ-সারথি শ্রীকৃষ্ণকে বলেন,—

ন কাঙ্ক্ষে বিজয়ং কৃষ্ণ! ন চ রাজ্যং সুখানি চ।

তিনি আরও বলেন যে, বরং কৌরবেরা তাঁহাকে নিশিত শরে নিহত করুক, তিনি তাহাদের অঙ্গে অস্ত্রপাত করিবেন না।

এবমুক্ত্বাঽর্জুনঃ সংখ্যে রথোপস্থ উপাবিশৎ।
বিসৃজ্য সশরং চাপং শোকসংবিগ্নমানসঃ॥

অর্থাৎ, এই বলিয়া অর্জুন রণস্থলে সশর ধনুঃ পরিত্যাগ করিয়া শোকাকুলচিত্তে রথোপস্থে উপবিষ্ট হইলেন। ইহারই নাম অর্জুনের মোহ। গীতা ইহার নাম দিয়াছেন 'কশ্মল'।

"কুতস্ত্বা কশ্মলমিদং বিষমে সমুপস্থিতম।"

এই 'কশ্মল' হইতেই গীতার আরম্ভ। অর্জুনের মোহ অপনোদন করিয়া তাঁহাকে ধর্মযুদ্ধে প্রবর্তিত করিবার জন্য শ্রীকৃষ্ণ প্রথমতঃ তাঁহাকে বহুবিধ উপদেশ দিলেন; কিন্তু যখন দেখিলেন যে, মৌখিক উপদেশে সে মোহ তিরোহিত হইল না, তখন তিনি আপনার বিশ্বরূপ অর্জুনকে প্রদর্শন করাইলেন। এই বিশ্বরূপের বর্ণনায় গীতার একাদশ অধ্যায় নিযুক্ত। সেই বিশ্বরূপ-দর্শনে অর্জুনের মোহ তিরোহিত হইল। তাহার পর তিনি বলিলেন—

নষ্টো মোহঃ স্মৃতির্লব্ধা ত্বৎপ্রসাদান্ময়াচ্যুত!
স্থিতোঽস্মি গত-সন্দেহঃ করিষ্যে বচনং তব॥

"আমার মোহ অপনীত হইয়াছে। হে অচ্যুত! তোমার প্রসাদে আমি স্মৃতি লাভ করিয়াছি। আমার সন্দেহ তিরোহিত হইয়াছে। আমি তোমার আজ্ঞা পালন করিব।"

আমার বিশ্বাস, গীতা মূল মহাভারতের অন্তর্গত ছিল এবং এই বিশ্বরূপ-দর্শনই গীতার মুখ্য ঘটনা ছিল। মহাভারতের আদি পর্বে যে ধৃতরাষ্ট্র-বিলাপ আছে, উহা সম্ভবতঃ মূল মহাভারতের সার সংগ্রহ। এই ধৃতরাষ্ট্র বিলাপের একটি শ্লোক এই—

যদাশ্রৌষং কশ্মলেনাভিপন্নে
রথোপস্থে সীদমানেঽর্জুনে বৈ।
কৃষ্ণং লোকান্ দর্শয়ানং শরীরে
তদা নাশংসে বিজয়ায় সঞ্জয়॥

ধৃতরাষ্ট্র বলিতেছেন যে, "যখন শুনিলাম যে, অর্জুন 'কশ্মল'-গ্রস্ত হইয়া 'রথোপস্থে' অবসন্ন হইয়া উপবিষ্ট হইলে শ্রীকৃষ্ণ নিজ শরীরে সমস্ত লোক দর্শন করাইয়াছেন, তখন আর জয়ের আশা করিতে পারি নাই।"

ভগবদ্গীতার বক্তা সঞ্জয়ও বলিতেছেন যে, ব্যাসের প্রসাদে তিনি কৃষ্ণার্জুনের সেই রোমাঞ্চকর অদ্ভুত সংবাদ শ্রবণ করিয়াছিলেন এবং—

তচ্চ সংস্মৃত্য সংস্মৃত্য রূপমত্যদ্ভুতং হরেঃ।
বিস্ময়ো মে মহান্ রাজন্! হৃষ্যামি চ পুনঃ পুনঃ॥

"শ্রীহরির সেই অদ্ভুত রূপ পুনঃ পুনঃ আমার স্মরণে আসিতেছে, এবং তাহা স্মরণ করিয়া আমি পুনঃ পুনঃ বিস্ময় ও হর্ষ অনুভব করিতেছি।"

এখানেও বিশ্বরূপ দর্শনের কথা। এই বিশ্বরূপ দর্শনে যাহার

মোহ দূর না হয়, তাহাকে সাংখ্যের ত্রিগুণ-তত্ত্ব ও সাত্ত্বিক, রাজসিক ও তামসিকের প্রভেদ বুঝাইতে যাওয়া বিড়ম্বনামাত্র। অতএব বঙ্কিমবাবু যে গীতার শেষ ছয় অধ্যায়কে প্রক্ষিপ্ত মনে করিতেন, ইহা অসঙ্গত নহে। বাস্তবিক বিশ্বরূপ-দর্শনেই গীতার পরিসমাপ্তি। কিন্তু তাহাই যদি হয়, তবে দ্বাদশ অধ্যায়—যাহাতে ভক্তের ও ভক্তির শ্রেষ্ঠ পরিচয় আছে, এবং যাহাকে বঙ্কিমবাবু গীতার মৌলিক অংশ বিবেচনা করিতেন এবং যাহাকে লক্ষ্য করিয়া তিনি লিখিয়াছেন—

"যাহার সমস্ত চরিত্র ভক্তির দ্বারা শাসিত না হইয়াছে, সে ভক্ত নহে। যাহার সকল চিত্তবৃত্তি ঈশ্বরমুখী না হইয়াছে, সে ভক্ত নহে। গীতোক্ত ভক্তির স্থূল কথা এই। এরূপ উদার এবং প্রশস্ত ভক্তিবাদ জগতে আর কোথাও নাই। সেইজন্য ভগবদ্গীতা জগতের শ্রেষ্ঠ গ্রন্থ"—সেই দ্বাদশ অধ্যায়ের কি গতি হইবে? আর ইহাও লক্ষ্য করিবার বিষয় যে, গীতার শেষ ছয় অধ্যায়েও এমন কয়েকটী শ্লোক আছে, যাহার ধ্বনি মূলগীতার ধ্বনির অনুরূপ।* আমার মনে হয়, এ সমস্যার পূরণ এই যে, মূল ভগবদ্গীতা (যাহার প্রতি ধৃতরাষ্ট্র-বিলাপে লক্ষ্য করা হইয়াছে)—তাহার অধ্যায় ও শ্লোক সংস্থান (arrangement) অনুরূপ ছিল। গীতার বর্তমান আকারে পুনঃ-সংস্থানের সময় কতকগুলি শ্লোক বিপর্যস্ত হইয়া দ্বাদশ হইতে অষ্টাদশ অধ্যায়ের স্থানে স্থানে নিবদ্ধ হইয়াছে। কিন্তু তথাপি বঙ্কিমবাবুর একথা ঠিক যে, বিশ্বরূপ দর্শন-অধ্যায়েই গীতার পরিসমাপ্তি।

---

* দৃষ্টান্ত স্বরূপ চতুর্দশ অধ্যায়ের ২২-২৬ শ্লোক, ১৫ অধ্যায়ের ৫-৬ ও ১২-১৮ শ্লোক এবং অষ্টাদশ অধ্যায়ের ৫১ হইতে ৬৬ শ্লোকের উল্লেখ করা যাইতে পারে।

বঙ্কিমবাবুর কথা বলিতে গিয়া গীতার সম্বন্ধে অনেক কথা বলিয়া বসিলাম। কিন্তু ঐদিন বঙ্কিমবাবু গীতার শেষ ছয় অধ্যায় সম্বন্ধে যে মন্তব্য প্রকাশ করিয়াছিলেন, তাহা গীতার পাঠক ও সমালোচক-বর্গের বিশেষ প্রণিধানযোগ্য। ঐদিন বঙ্কিমবাবুর সহিত গীতার প্রসঙ্গে আরও অনেক কথা হইল। তিনি বলিলেন যে, তদানীন্তন ভারতীয় সুধী-সমাজে কর্মবাদ, জ্ঞানবাদ ও ভক্তিবাদ নামে যে বিভিন্ন সাধনপ্রণালী প্রচলিত ছিল, গীতাকার অদ্ভুত প্রতিভাবলে তাহার অপূর্ব সামঞ্জস্য বিধান করিয়াছেন। বঙ্কিমবাবুর মুখে এই আমি প্রথম গীতার সমন্বয়বাদের সন্ধান পাইলাম। পরবর্তীকালে আমি ইহার যথেষ্ট সম্প্রসারণ করিয়াছি। কিন্তু এ বিষয়ে আমার আদিম উপদেষ্টা বঙ্কিমচন্দ্র। অতএব তাঁহার উদ্দেশে প্রণাম করি।

---

# 'খ' পরিশিষ্ট

## সভাপতির অভিভাষণ

( পাইকপাড়া রাজবাটীতে অনুষ্ঠিত বঙ্কিমচন্দ্রের স্মৃতি-উৎসবে পঠিত )

ভদ্র মহোদয়গণ! মহিলাগণ! আজ ২৬শে চৈত্র বঙ্কিমচন্দ্রের মৃত্যুতিথি। ইং ১৮৯৪, ৮ই এপ্রিল বঙ্কিমচন্দ্র ৫৬ বৎসর বয়সে ইহলোক হইতে তিরোধান করেন। ঐ দিনকে তাঁহার মৃত্যুদিন না বলিয়া, বৈষ্ণবী ভাষায় 'বিজয়-বাসর' বলিতে চাই। যিনি বঙ্কিমচন্দ্রের মত যুগপ্রবর্তক পুরুষ—তিনি কালজয়ী, মৃত্যুঞ্জয়—তিনি অজর অমর হইয়া কল্পকাল যশঃশরীরে অবস্থান করেন—তাঁহার আবার মৃত্যু কি?

সর্বহর কাল তাঁরে না পারে হরিতে
বিজয় লুটায় পদে জেতারে বরিতে।

বঙ্কিমচন্দ্র ঐরূপই জেতা ছিলেন—তিনি সাহিত্যরথীদিগের রথীত্তম—অপরাজিত জেতা—রথীনাং ত্বা রথীতমং জেতারম্ অপরাজিতম্।

বঙ্কিমচন্দ্র যেদিন জন্মগ্রহণ করেন (১৮৩৮, ২৭শে জুন—বঙ্গাব্দ ১২৪৫, ১৩ই আষাঢ়) সাহিত্য-পল্লীতে সেটি স্মরণীয় দিন—ঐ দিন আকাশে কিন্নর-গন্ধর্বেরা নিশ্চয়ই দুন্দুভিধ্বনি করিয়াছিল—দেব-বালারা অলক্ষ্যে পুষ্পবৃষ্টি করিয়াছিল—স্বর্গে মহোৎসব নিষ্পন্ন হইয়াছিল। আগামী ১৩ই আষাঢ় বঙ্কিমচন্দ্রের শত-বার্ষিকী। ঐ শত-বার্ষিকী সুসম্পন্ন করিবার জন্য বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ বিপুল উদ্‌যোগ-আয়োজন করিতেছেন—দেশের প্রত্যেক সাহিত্য-প্রতিষ্ঠানকে এবং বিশিষ্ট সাহিত্যিকদিগকে উৎসবের অংশভাগী হইবার জন্য

আমন্ত্রণ করা হইতেছে। সারা বাংলা দেশে বেশ সাড়া পড়িয়া গিয়াছে। বঙ্গের বাহিরেও নানা স্থান হইতে সহযোগের প্রতিশ্রুতি পাওয়া যাইতেছে। কলিকাতা বিশ্ববিদ্যালয় ও বিশ্রুত P. E. N. -সঙ্ঘ পরিষদের প্রচেষ্টার সহিত সম্মিলিত হইবেন, এরূপ আশা পাওয়া গিয়াছে। বঙ্কিমচন্দ্রের সমগ্র রচনা—বাংলা ইংরেজী, গদ্য পদ্য, প্রকাশিত অপ্রকাশিত, উপন্যাস প্রবন্ধ নিবন্ধ চিঠিপত্রের একটি নির্ভুল ও scholarly সংস্করণ প্রকাশের আয়োজন সম্পূর্ণ হইয়া মুদ্রণকার্য আরম্ভ হইয়াছে। ঐ শত-বার্ষিকী উৎসবের উপক্রমরূপে আজ এই পাইকপাড়া রাজবাটীতে কুমার বিমলচন্দ্র সিংহ সাহিত্য-পরিষদের সহযোগিতায় তিন দিবস ব্যাপী বঙ্কিমচন্দ্রের স্মৃতি-উৎসবের আয়োজন করিয়াছেন। আমার বিশ্বাস এই উৎসব বেশ সাফল্যমণ্ডিত হইবে, এবং মাইকেল-যুগে রাজা প্রতাপচন্দ্র ও রাজা ঈশ্বরচন্দ্র বঙ্গ সাহিত্যের শ্রীবৃদ্ধির ও সমৃদ্ধির জন্য যেরূপ সহায়তা করিয়াছিলেন, কুমার বিমলচন্দ্র ও তাঁহার ভ্রাতৃদ্বয় সেই অবদানের পুনঃপ্রতিষ্ঠা করিবেন—সেই রুদ্ধ স্রোতঃ পুনরায় উৎসারিত করিবেন। পরিষদের পক্ষ হইতে আমি তাঁহাদিগকে অভিনন্দন করিতেছি।

বঙ্কিমচন্দ্রের সাহিত্য-প্রতিভার পরিমাপ করিতে পারি, এমন যোগ্যতা আমার নাই। তিনি কেবল তো উপন্যাস-রাজ্যের অধিরাজ ছিলেন না—তিনি বঙ্গ সাহিত্যের একচ্ছত্র সম্রাট্। নবীনচন্দ্রের ভাষার অপপ্রয়োগ করিয়া কেহ কেহ ইদানীং বলিতেছেন বটে—

"এক রাজা যাবে পুনঃ অন্য রাজা হবে
সাহিত্যের সিংহাসন শূন্য নাহি রবে।"

এ কথা কিন্তু ঠিক নয়—আমার বিশ্বাস বঙ্কিমের রাজাসন চিরকাল শূন্যই থাকিবে—এবং পরবর্তী-গণ সেই শূন্য সিংহাসনের উপর ছত্র

ধারণ করিয়া রামচন্দ্রের আদর্শ-ভ্রাতা অমিতকীর্তি ভরতের মত আপনাদিগকে কৃতার্থ মনে করিবেন।

বঙ্কিমচন্দ্রের বহুমুখী প্রতিভা নানা খাতে প্রবাহিত হইয়া বাংলা সাহিত্যকে পীন ও পুষ্ট করিয়াছিল। তিনি 'বঙ্গদর্শনে'র দ্বারা সর্বাঙ্গ-সম্পন্ন সাহিত্য সৃষ্টির চেষ্টা করিতেন। তাঁহার ঐ প্রচেষ্টা যে অনেকাংশে সাফল্যমণ্ডিত হইয়াছিল, একথা অসংকোচে বলা যায়। এ সম্পর্কে তাঁহার নিজের কথা এই—

"যেমন কুলি মজুর পথ খুলিয়া দিলে অগম্য কানন বা প্রান্তর মধ্যে সেন্যাপতি সেনা লইয়া প্রবেশ করিতে পারেন, আমি সেইরূপ সাহিত্য-সেনাপতিদিগের জন্য সাহিত্যের সকল প্রদেশের পথ খুলিয়া দিবার চেষ্টা করিতাম।"

এখানে বঙ্কিমচন্দ্র সাহিত্যের বিবিধ ক্ষেত্রে নিজের 'মজুরদারি'র উল্লেখ করিলেন—ইহা বিনয়ের পরাকাষ্ঠা বটে, কিন্তু এ আত্মগ্লানি অনাবশ্যক। প্রকৃত কথা এই, বঙ্কিমচন্দ্রের প্রতিভা বহুমুখী ছিল—সেই জন্য তিনি একাধারে কবি, শিল্পী, সমালোচক, সাহিত্যিক, ঔপন্যাসিক, ঐতিহাসিক, প্রত্নতাত্ত্বিক, দার্শনিক, সামাজিক ও ধর্মবেত্তা ছিলেন।

১২৭১ বঙ্গাব্দে ( ইং ১৮৬৫ ) বঙ্কিমচন্দ্রের প্রথম বাংলা উপন্যাস 'দুর্গেশনন্দিনী' প্রকাশিত হয়। ইহাই তাঁহার প্রথম বাংলা মুদ্রিত রচনা। তৎপূর্বে তিনি তাঁহার ইংরেজী নভেল "Rajmohon's Wife" 'Indian Field'-নামক সাপ্তাহিকে প্রকাশ করিয়াছিলেন। তখনও এদেশে ইংরেজীর একাধিপত্য—আকাশে বাতাসে পাশ্চাত্য ভাবের অবিরত ক্ষরণ। সাধে কি শিক্ষিতের প্রতিভূ হইয়া নিমচাঁদ বলিয়াছিলেন—'I dream in English'। কিন্তু শীঘ্রই বঙ্কিমচন্দ্রের

ঐ মোহ কাটিয়া যায়। তিনিও বোধ হয় মধুসূদনের মত স্বগত বলিয়াছিলেন—

"হে বঙ্গ! ভাণ্ডারে তব বিবিধ রতন—
তা' সবে ( অবোধ আমি ) অবহেলা করি,
পরধন লোভে মত্ত, করিনু ভ্রমণ
পরদেশে, ভিক্ষাবৃত্তি কুক্ষণে আচরি।"

এবং প্রতিক্রিয়ার পূর্ণ আবেগে বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শনে'র অনুষ্ঠানপত্রে লিখিয়াছিলেন—"আমরা যত ইংরাজি পড়ি, যত ইংরাজি কহি বা যত ইংরাজি লিখি না কেন, ইংরাজি কেবল আমাদিগের মৃত সিংহের চর্ম-স্বরূপ হইবে মাত্র। ডাক ডাকিবার সময় ধরা পড়িব। পাঁচ সাত হাজার নকল ইংরাজ ভিন্ন তিন কোটি সাহেব কখনই হইয়া উঠিবে না।"

ইহার পরও দেখি বঙ্কিমচন্দ্র ইংরেজীর প্রতি অযথা পক্ষপাত জন্য বাঙ্গালীকে তীব্র তিরস্কার করিতেছেন—

"আজিও নাকি কলিকাতায় এমন অনেক কৃতবিদ্য নরাধম আছে, যাহারা মাতৃভাষাকে ঘৃণা করে,—যে তাহার অনুশীলন করে, তাহাকেও ঘৃণা করে এবং আপনাকে মাতৃভাষা-অনুশীলনে পরাঙ্মুখ ইংরেজীনবিশ বলিয়া পরিচয় দিয়া আপনার গৌরব বৃদ্ধির চেষ্টা পায়।"

ঐ 'দুর্গেশনন্দিনী' সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের স্নেহভাজন বন্ধু রমেশচন্দ্র ১৩০১ সনের 'সাহিত্য পরিষৎ পত্রিকা'য় এইরূপ লিখিয়াছেন—

"যখন 'দুর্গেশনন্দিনী' প্রকাশিত হইল, তখন যেন বঙ্গীয় সাহিত্যাকাশে সহসা একটি নূতন আলোকের বিকাশ হইল। দেশের লোক সে আলোকচ্ছটায় চমকিত হইল, সে বালার্ক কিরণে প্রফুল্ল হইল, সে দীপ্তিতে স্নাত হইয়া স্তুতিগান করিল। কলিকাতা ও ঢাকা, এবং

পশ্চিম ও পূর্বদেশ হইতে আনন্দরব উত্থিত হইল, বঙ্গবাসিগণ বুঝিল সাহিত্যে একটি নূতন যুগের আরম্ভ হইয়াছে, একটি নূতন ভাবের সৃষ্টি হইয়াছে, একটি নূতন চিন্তা ও নূতন কল্পনা বঙ্কিমচন্দ্রকে আশ্রয় করিয়া আবির্ভূত হইয়াছে।"

ইহার পর ১৮৬৬ সালে 'কপালকুণ্ডলা' ও ১৮৬৯ সালে 'মৃণালিনী' প্রকাশিত হইল। তখন বাঙ্গালী পাঠকের ঐ চমক স্থায়ী বিস্ময়ের আকার ধারণ করিল। 'কপালকুণ্ডলা' সম্বন্ধে সুবিজ্ঞ সমালোচক অক্ষয়চন্দ্র সরকার লিখিয়াছেন—

"এমন অছিদ্র, উজ্জ্বল, বাচালতাশূন্য অথচ রসপরিপূর্ণ, হিন্দুভাবে অস্থিমজ্জায় গঠিত, অদৃষ্টবাদের সূক্ষ্মাতিসূক্ষ্ম রেখায় ওতপ্রোত কাব্যগ্রন্থ বাংলায় নাই।"

'মৃণালিনী'র কথা বিশেষ কিছু বলিব না—তবে 'গিরিজায়া' ও 'দিগ্‌বিজয়' এবং দেশদ্রোহী 'পশুপতি'র অন্তিমের মর্মভেদী আত্মগ্লানি বাঙ্গালী পাঠক কোন দিন ভুলিতে পারিবে না।

ইহার পর ইং ১৮৭২, শুভ ১লা বৈশাখ, ১২৭৯-তে 'বঙ্গদর্শনে'র প্রকাশ। 'বঙ্গদর্শন' বাংলা ভাষায় প্রথম সাময়িক পত্র নয় বটে, কিন্তু একথা নিশ্চিত যে, 'বঙ্গদর্শনে'র পূর্বে কোন বাংলা মাসিক শিক্ষিত সমাজের চিত্তহরণ করিতে পারে নাই। চারি বৎসর মাত্র বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শনে'র সম্পাদকতা করিয়াছিলেন—ঐ বর্ষচতুষ্টয় বঙ্গীয় সাময়িক সাহিত্যের সুবর্ণযুগ।

'বঙ্গদর্শনে'র প্রথম সংখ্যা হইতে ধারাবাহিক ভাবে 'বিষবৃক্ষ' প্রকাশিত হয়। 'বিষবৃক্ষ' অপূর্ব উপন্যাস। যখন ঐ উপন্যাস ইংরেজীতে অনূদিত হইয়া বিলাতে প্রথম পরিচিত হইল, তখন একখানি ইংরেজী সংবাদপত্র (Scotsman) বলিয়াছিলেন—এ গ্রন্থ

সংস্কৃত Epic কাব্যের Episode-গুলির সহিত তুলনীয়। আর একজন বলিয়াছিলেন—Sophocles-প্রণীত Antigone চরিত্রের পর আর ইহার তুল্য স্ত্রীচরিত্র কোন সাহিত্যে সৃষ্ট হয় নাই।

ইং ১৮৬৫-তে 'দুর্গেশনন্দিনী' প্রকাশের সহিত যদি বঙ্কিম-যুগের আরম্ভ ধরা যায়, তবে ১৮৯৪-তে তাঁহার তিরোধানের সহিত ঐ যুগের অবসান। তখন বঙ্কিমচন্দ্রের বয়স মাত্র ৫৬ বৎসর। তাঁহার প্রতিভাস্রোতে তখনও ভাঁটা আরম্ভ হয় নাই। ঐ ৩০ বৎসরের মধ্যে শেষ দশ বৎসর বঙ্কিমচন্দ্র বিশেষভাবে ধর্মালোচনায় মনোযোগী হইয়াছিলেন। তাঁহার 'দেবীচৌধুরাণী', 'সীতারাম'—বিশেষতঃ 'ধর্ম-তত্ত্ব ( অনুশীলন )', 'কৃষ্ণচরিত্র' ও 'গীতাভাষ্য' ঐ সময়ের রচনা।

'দেবীচৌধুরাণী'র ঠিক পূর্ববর্তী 'আনন্দমঠ'—বঙ্কিমচন্দ্রের স্বাজাত্য-বোধ ও স্বদেশানুরাগের মহোজ্জ্বল মূর্তি। তৎপূর্বে 'বঙ্গদর্শনে' প্রকাশিত 'ভারত কলঙ্ক' প্রভৃতি বিবিধ ঐতিহাসিক প্রবন্ধে তাঁহার প্রগাঢ় দেশপ্রীতির নিদর্শন পাইয়াছিলাম—বিশেষতঃ কমলাকান্তের 'আমার দুর্গোৎসবে' যোগদান করিয়া মাতৃভক্তিতে উদ্বেলিত হইয়াছিলাম। সে দুর্গোৎসব মনে পড়ে কি? কমলাকান্ত সপ্তমী পূজার দিন একটু অধিকমাত্রায় আফিম চড়াইয়াছেন এবং কুহক-স্বপ্ন দেখিতেছেন। দেখিতেছেন—কালের স্রোতঃ দিগন্ত ব্যাপিয়া প্রবলবেগে ছুটিয়াছে, আর তিনি ভেলায় চড়িয়া ভাসিয়া যাইতেছেন—নিতান্ত একা—মাতৃহীন—'মা! মা!' করিয়া ডাকিতেছেন—'কোথা মা! কই আমার মা!'

"সহসা স্বর্গীয় বাদ্যে কর্ণরন্ধ্র পরিপূর্ণ হইল—দিঙ্মণ্ডলে প্রভাতারুণোদয়বৎ লোহিতোজ্জ্বল আলোক বিকীর্ণ হইল—স্নিগ্ধ মন্দ পবন বহিল—সেই তরঙ্গসঙ্কুল জলরাশির উপরে, দূরপ্রান্তে দেখিলাম,—

সুবর্ণমণ্ডিতা এই সপ্তমীর শারদীয়া প্রতিমা! জলে হাসিতেছে, ভাসিতেছে, আলোক বিকীর্ণ করিতেছে। এই কি মা? হাঁ, এই মা। চিনিলাম এই আমার জননী—জন্মভূমি—এই মৃন্ময়ী—মৃত্তিকারূপিণী—অনন্তরত্ন-ভূষিতা—এক্ষণে কালগর্ভে নিহিতা। রত্নমণ্ডিত দশ ভুজ—দশ দিক্—দশ দিকে প্রসারিত, তাহাতে নানা আয়ুধরূপে নানা শক্তি শোভিত, পদতলে শত্রু বিমর্দিত—পদাশ্রিত বীরজন-কেশরী শত্রু-নিপীড়নে নিযুক্ত! এ মূর্তি এখন দেখিব না—আজি দেখিব না—কাল দেখিব না—কালস্রোতঃ পার না হইলে দেখিব না—কিন্তু এক দিন দেখিব—দিগ্‌ভুজা, নানা-প্রহরণ-প্রহারিণী, শত্রুমর্দিনী, বীরেন্দ্র-পৃষ্ঠবিহারিণী,—দক্ষিণে লক্ষ্মী ভাগ্যরূপিণী, বামে বাণী বিদ্যা-বিজ্ঞানমূর্তিময়ী, সঙ্গে বলরূপী কার্তিকেয়, কার্যসিদ্ধিরূপী গণেশ,—আমি সেই কালস্রোতোমধ্যে দেখিলাম, এই বঙ্গ প্রতিমা।

"কোথায় ফুল পাইলাম বলিতে পারি না—কিন্তু সেই প্রতিমার পদতলে পুষ্পাঞ্জলি দিলাম,—ডাকিলাম, 'সর্বমঙ্গলমঙ্গল্যে শিবে, আমার সর্বার্থসাধিকে! অসংখ্যসন্তানকুলপালিকে! ধর্ম-অর্থ-সুখ-দুঃখদায়িকে! আমার পুষ্পাঞ্জলি গ্রহণ কর। এই ভক্তি, প্রীতি, বৃত্তি, শক্তি করে লইয়া তোমার পদতলে পুষ্পাঞ্জলি দিতেছি, তুমি অনন্তজলমণ্ডল ত্যাগ করিয়া এই বিশ্ববিমোহিনী মূর্তি একবার জগৎসমীপে প্রকাশ কর। এসো মা! নবরাগরঙ্গিণি, নববলধারিণি নবদর্পে দর্পিণি, নবস্বপ্নদর্শিনি! এসো মা, গৃহে এসো—ছয় কোটি সন্তানে একত্রে এক কালে, দ্বাদশ কোটি কর যোড় করিয়া তোমার পাদপদ্ম পূজা করিব। ছয় কোটি মুখে ডাকিব, মা প্রসূতি অম্বিকে! ধাত্রি ধরিত্রি ধনধান্যদায়িকে নগাঙ্কশোভিনি নগেন্দ্রবালিকে! শরৎসুন্দরি চারুপূর্ণ-চন্দ্রভালিকে! ডাকিব,—সিন্ধু-সেবিতে! সিন্ধু-পূজিতে! সিন্ধু-মথন-

কারিণি! শত্রুবধে দশভুজে দশপ্রহরণধারিণি! অনন্তশ্রী অনন্তকাল-স্থায়িনি! শক্তি দাও সন্তানে, অনন্তশক্তিপ্রদায়িনি!”

‘আনন্দমঠের’ আদ্যোপান্ত এই ঝঙ্কারে মুখরিত—এই সুষমায় মণ্ডিত। আর ‘আনন্দমঠে’র প্রধান চরিত্র—সত্যানন্দ, জীবানন্দ, শান্তি? এমন দেশপ্রাণ সেবক-সেবিকা—বাংলার জাতীয় জীবনের নির্মাতা বঙ্কিমচন্দ্র ভিন্ন কে চিত্রিত করিতে পারিত? তাই ‘আনন্দ-মঠে’র শেষে উচ্ছ্বসিত কণ্ঠে বঙ্কিমচন্দ্র জিজ্ঞাসা করিয়াছেন—“হায়! আবার আসিবে কি মা! জীবানন্দের ন্যায় পুত্র, শান্তির ন্যায় কন্যা আবার গর্ভে ধরিবে কি মা!”

আর ‘আনন্দমঠে’র প্রাণস্বরূপ আমাদের জাতীয় সঙ্গীত—‘বন্দে মাতরম্’? যাঁহার হৃদয়কন্দর হইতে এই মন্দাকিনী-ধারা উৎসারিত হইয়াছিল—যিনি দেশবাসীকে আমোঘ ‘বন্দে মাতরম্’ মন্ত্রে দীক্ষিত করিয়াছিলেন,—আমি বলিতে চাই—তিনি যদি মন্ত্রদ্রষ্টা ঋষি না হন, তবে ঋষি কে?

প্রাচীন ভারতের মহীয়সী কীর্তির প্রতি বঙ্কিমচন্দ্রের যে সাগ্রহ দৃষ্টিপাত ছিল, তাহাও ঐ স্বাজাত্যবোধের ফল। উড়িষ্যার প্রস্তরশিল্পে বিমুগ্ধ হইয়া তিনি ‘সীতারামে’ লিখিতেছেন—

“পাথর এমন করিয়া যে পালিশ করিয়াছিল, সে কি এই আমাদের মত হিন্দু? এমন করিয়া বিনা বন্ধনে যে গাঁথিয়াছিল, সে কি আমাদের মত হিন্দু? আর এই প্রস্তর মূর্তি সকল যে খোদিয়াছিল, তারা কি হিন্দু? তখন হিন্দুকে মনে পড়িল। তখন মনে পড়িল উপনিষৎ, গীতা, রামায়ণ, মহাভারত, কুমারসম্ভব, শকুন্তলা, পাণিনি, কাত্যায়ণ, সাংখ্য, পাতঞ্জল, বেদান্ত, বৈশেষিক—এ সকলই হিন্দুর

কীর্তি—এ পুতুল কোন্ ছার! তখন মনে করিলাম, হিন্দুকুলে জন্ম গ্রহণ করিয়া জন্ম সার্থক করিয়াছি।"

কিশোর বয়স হইতে দর্শনশাস্ত্রের প্রতি এ অক্ষমের অনুরাগ। শুনিয়াছি আমার কোনও কোনও বন্ধু বেদান্তকে আমার 'ব্যসন' বলেন। বঙ্কিমচন্দ্রের শত-বার্ষিকীর সুযোগে তাঁহার দার্শনিক মতের একটু নিবিড়ভাবে আলোচনা ও সমালোচনা করিয়া আমি 'দার্শনিক বঙ্কিমচন্দ্র' নাম দিয়া একখানি গ্রন্থ রচনায় প্রবৃত্ত হইয়াছি। ঐ গ্রন্থের প্রথম চারি অধ্যায় লিখিত হইয়াছে—আরও আট অধ্যায় লিখিতে হইবে। আমার ইচ্ছা ছিল দার্শনিক বঙ্কিমচন্দ্র সম্পর্কে এই সভায় আপনাদের সঙ্গে কিছু চিন্তা বিনিময় করি; কিন্তু সময়াভাব, বিশেষতঃ আপনাদের ধৈর্যচ্যুতির আশঙ্কা। সেই জন্য সংক্ষেপে একটি মাত্র প্রসঙ্গের কিঞ্চিৎ অবতারণা করিব।

ধর্ম ও দর্শনের এক প্রধান সমস্যা অবতারবাদ। অশরীরী পরমেশ্বরের মনুষ্য শরীর ধারণ সম্ভব কিনা? এ দেশের কথা এই—শ্রীভগবান্ আশ্চর্যকর্মা—অরূপ হইয়াও বহুরূপ,—

অরূপায়োরুরূপায় নমো হ্যাশ্চর্যকর্মণে! নিপট অদ্বৈতী শঙ্করাচার্যের ভাষায় বলি—স্যাৎ পরমেশ্বরস্যাপি ইচ্ছাবশাৎ মায়াময়ং রূপং সাধকানু-গ্রহার্থম্ (১।১।২০ ব্রহ্মসূত্রের ভাষ্য)।

বঙ্কিমচন্দ্র 'কৃষ্ণচরিত্রে' ঐ প্রশ্ন উত্থাপিত করিয়াছেন—ঈশ্বর পৃথিবীতে অবতীর্ণ হওয়া কি সম্ভব? উত্তরে তিনি জিজ্ঞাসা করিতেছেন —"যিনি ইচ্ছাময় ও সর্বশক্তিমান্, তিনি ইচ্ছা করিলে নিরাকার হইলেও আকার ধারণ করিতে পারেন না কেন? তাঁহার সর্বশক্তিমত্তার এ সীমা নির্দেশ কর কেন?" * * ঈশ্বর ইচ্ছাময় ও সর্বশক্তিমান্—'তিনি অবতীর্ণ হইতে পারেন না' এমন কথা বলিলে তাঁহার শক্তির সীমা

নির্দেশ করা হয় ( গীতাভাষ্য )। অবশ্য যাঁহার কটাক্ষমাত্রে কোটি কোটি ব্রহ্মাণ্ডের সৃষ্টি স্থিতি লয় সাধিত হয়, কেবল একটা কংস বা শিশুপাল মারিবার জন্য যে তাঁহাকে ভূতলে মানবরূপে জন্মগ্রহণ করিতে হইবে, ( বঙ্কিমচন্দ্র বলেন ) ইহা অসম্ভব কথা বটে। তবে অবতার কেন? ঈশ্বরের অবতীর্ণ হইবার প্রয়োজন কি?

পূর্ণ আদর্শ ভিন্ন প্রকৃত ধর্মসংস্থাপন সম্পন্ন করা অসম্ভব। জীবের সমক্ষে এই পূর্ণ আদর্শ প্রদর্শনের জন্যই অবতার স্বীকার করিয়া ভগবানের সান্ত ও সীমাবদ্ধ হওয়া আবশ্যক। বঙ্কিমচন্দ্রের নিজের কথায় বলি—

'সম্পূর্ণ ধর্মের সম্পূর্ণ আদর্শ ঈশ্বর ভিন্ন আর কেহ নাই।, কিন্তু নিরাকার ঈশ্বর আমাদের আদর্শ হইতে পারেন না। * * অতএব যদি ঈশ্বর স্বয়ং সান্ত ও শরীরী হইয়া লোকালয়ে দর্শন দেন, তবে সেই আদর্শের আলোচনায় যথার্থ ধর্মের উন্নতি হইতে পারে। এই জন্যই ঈশ্বরাবতারের প্রয়োজন। * * এমত স্থলে ঈশ্বর জীবের প্রতি করুণা করিয়া শরীর ধারণ করিবেন, ইহার অসম্ভাবনা কি?' ( কৃষ্ণচরিত্র )

বৈজ্ঞানিক-প্রবর স্যার অলিভার লজ্ ভগবানের অবতার-গ্রহণের প্রয়োজন অন্যরূপে সিদ্ধ করিয়াছেন। তিনি বলেন, ভগবানের ঐশ্বর্য এতই বিরাট্, তাঁহার প্রভাব এতই প্রচণ্ড যে, তিনি যদি অবতাররূপে নিজেকে সঙ্কুচিত ও সংকীর্ণ না করেন, তবে কেহই তাঁহার অনাবৃত মুখ দর্শন করিতে পারে না। এইজন্যই খৃষ্টানেরা বলেন, "No man can see My face and live"। দৃষ্টান্তস্বরূপ স্যার অলিভার লজ্ রবি ও রশ্মির উল্লেখ করিয়াছেন। তিনি বলেন, সূর্য সমস্ত পৃথিবীর প্রাণ—সূর্যরশ্মি দ্বারাই পৃথিবী পুষ্ট, বর্ধিত ও সঞ্জীবিত আছে; কিন্তু কোনদিন সূর্য যদি নিজের প্রচণ্ড মার্তণ্ড মূর্তিতে প্রকটিত হন, তাহার ফলে কি হয়? সমস্ত পৃথিবী মুহূর্ত মধ্যে ভস্মীভূত হইয়া

পরমাণুপুঞ্জে পরিণত হয়। সাগর, নদী, পর্বত, প্রস্তর, প্রান্তর, তরু, লতা, পশু, পক্ষী, কীট, পতঙ্গ—কেহই ক্ষণার্ধ তিষ্ঠিতে পারে না। সেইজন্য সূর্যের তেজঃ বায়ুস্তরের দ্বারা প্রশমিত হইয়া সংবৃত মূর্তিতে রশ্মিরূপে আমাদের গোচর হয়। এই সংবৃতির ফলেই সূর্যের উপকারিতা। ভগবানের সম্বন্ধেও ঠিক ঐ কথা। সাধারণ মানুষের ত' কথাই নাই, বোধ হয় অত্যুত্তম সাধকেরাও তাঁহার অনাবৃত ঐশ্বর্য, তাঁহার প্রকটিত মহিমা ধারণ করিতে পারেন না। সেইজন্যই তিনি অবতারের রূপে নিজেকে সংবৃত করিয়া, সেই আবরণের মধ্যে নিজের তেজঃ প্রশমিত করিয়া, জীবের নিকট প্রকাশিত হন।

স্যার অলিভার লজের কথাগুলি বেশ সঙ্গত। আমাদের দেশে গঙ্গা-অবতরণের যে কাহিনী পুরাণের মধ্যে রক্ষিত আছে, তদ্দ্বারা ঐ কথার সমর্থন হয়। গঙ্গাকে বিষ্ণুপাদোদ্ভূতা বলে। একদিন সাধকপ্রবর ভগীরথের আবাহনে ভগবানের আধ্যাত্মিক শক্তি ভূমণ্ডলে গঙ্গারূপে অবতরণ করিয়াছিল। কিন্তু সেই শক্তিকে মনুষ্যের ধারণ-উপযোগী করিবার জন্য প্রথমতঃ মহাদেবকে জটার মধ্যে সংবৃত করিতে হইয়াছিল এবং পরে জহ্নুমুনির শরীরের মধ্যে সংগোপিত করিতে হইয়াছিল। সেইজন্য গঙ্গার নাম জাহ্নবী। এইরূপে দ্বিধা-শিথিলিত বিষ্ণুতেজঃ ধরাধামে অবতীর্ণ হইলে, তবে গঙ্গা আমাদের ধারণ-উপযোগী হইয়া পতিতপাবনী হইয়াছেন।

বঙ্কিমচন্দ্রও 'ধর্মতত্ত্বে' এ বিষয়ের ইঙ্গিত করিয়াছেন—"ঈশ্বর অনন্তপ্রকৃতি—আমরা ক্ষুদ্রপ্রকৃতি। তাঁহার গুণগুলি সংখ্যায় অনন্ত, বিস্তারেও অনন্ত। যে ক্ষুদ্র, অনন্ত তাহার আদর্শ হইবে কি প্রকারে? সমুদ্রের আদর্শে কি পুকুর কাটা যায়, না আকাশের অনুকরণে চাঁদোয়া খাটান যায়? * * অনন্তপ্রকৃতি ঈশ্বর উপাসকের প্রথমাবস্থায়

তাহারা আদর্শ হইতে পারেন না, ইহা সত্য ; কিন্তু ঈশ্বরের অনুকারী মনুষ্যেরা, অর্থাৎ যাঁহাদিগের গুণাধিক্য দেখিয়া ঈশ্বরাংশ বিবেচনা করা যায়, অথবা যাঁহাদিগকে মানবদেহধারী ঈশ্বর মনে করা যায়, তাঁহারাই সেখানে বাঞ্ছনীয় আদর্শ হইতে পারেন।"

'দেবী চৌধুরাণী'তে একথা আরও স্পষ্ট করা হইয়াছে—"ঈশ্বর অনন্ত—কিন্তু অনন্তকে ক্ষুদ্র হৃদয়পিঞ্জরে পুরিতে পারি না—সান্তকে পারি। তাই অনন্ত জগদীশ্বর—হিন্দুর হৃৎপিঞ্জরে সান্ত শ্রীকৃষ্ণ।"

যাহা হ'ক, এ বিষয়ের আর বিস্তার করিব না। আমার বক্তব্যের মুখ্য কথা এই, বঙ্কিমস্মৃতি বাঙ্গালীর নিকট যেন চিরোজ্জ্বল হইয়া থাকে। এই উৎসবের ফলে সে প্রয়োজন যদি অংশতঃও সুসিদ্ধ হয়, তবে আমাদের উদ্‌যোগ-আয়োজন নিষ্ফল হইবে না।

---

## 'গ' পরিশিষ্ট

### বঙ্কিমচন্দ্রের স্বদেশপ্রীতি

[ ঢাকা বঙ্কিম শতবার্ষিকী সমিতি কর্তৃক প্রকাশিত
'বঙ্কিমস্মৃতি' হইতে পুনর্মুদ্রিত ]

ইংরাজিতে যাহাকে 'Patriotism' বলে, সংস্কৃতে তাহার প্রতিশব্দ নাই। কেন নাই? বঙ্কিমচন্দ্র 'ধর্মতত্ত্বে' ইহার একটা উত্তর দিয়াছেন। তাহার মর্ম এই যে, প্রাচীন আর্যেরা সার্বভৌম ভাবে ভাবিত ছিলেন—তাঁহারা সকলকে সমদৃষ্ট করিতেন। তাঁহারা অকুণ্ঠ কণ্ঠে বলিতেন—

মাতা মে পার্বতী দেবী পিতা দেবো মহেশ্বরঃ।
ভ্রাতরো মনুজাঃ সর্বে স্বদেশো ভুবনত্রয়ম্॥

অতএব 'দেশপ্রীতি'কে তাঁহারা সার্বলৌকিক প্রীতিতে ডুবাইয়া দিয়াছিলেন। এখন যুগ-প্রয়োজনে আমরা 'স্বাজাত্যবোধ' বা 'স্বদেশপ্রীতি'—'Patriotism' শব্দের প্রতিশব্দরূপে প্রচলিত করিয়াছি বটে—কিন্তু স্মরণ রাখা ভাল, ইহা 'দেশী কথা নহে, বিলাতি আমদানী'।

এই স্বদেশপ্রীতি সম্পর্কে 'ধর্মতত্ত্বে'র চতুর্বিংশ অধ্যায়ে বঙ্কিমচন্দ্র অতি মনোজ্ঞ আলোচনা করিয়াছেন। তিনি বলেন—'সমাজের ভিতরে ভিন্ন মনুষ্যের ধর্মজীবন নাই। সমাজধ্বংসে সমস্ত মনুষ্যের ধর্মধ্বংস ও সমস্ত মনুষ্যের সকল প্রকার মঙ্গলধ্বংস। যদি তাহাই হইল, তবে সব রাখিয়া আগে সমাজ রক্ষা করিতে হয়। অর্থাৎ,

আত্মরক্ষার অপেক্ষাও দেশরক্ষা শ্রেষ্ঠ ধর্ম এবং এই জন্যই সহস্র সহস্র ব্যক্তি আত্মপ্রাণ বিসর্জন করিয়াও দেশরক্ষার চেষ্টা করিয়াছেন। যে কারণে আত্মরক্ষার অপেক্ষা দেশরক্ষা শ্রেষ্ঠ ধর্ম, সেই কারণেই স্বজন-রক্ষা অপেক্ষাও ইহা শ্রেষ্ঠ ধর্ম। আত্মরক্ষার ন্যায় ও স্বজনরক্ষার ন্যায় স্বদেশরক্ষা ঈশ্বরোদ্দিষ্ট কর্ম।'

'ধর্মতত্ত্বে'র উপসংহারে ইহার পুনরুক্তি আছে—

'সর্ব ভূতে প্রীতি ব্যতীত ঈশ্বরভক্তি নাই, মনুষ্যত্ব নাই, ধর্ম নাই।'

'আত্মপ্রীতি, স্বজনপ্রীতি, স্বদেশপ্রীতি, পশুপ্রীতি, দয়া—এই প্রীতির অন্তর্গত। ইহার মধ্যে মনুষ্যের অবস্থা বিবেচনা করিয়া স্বদেশ-প্রীতিকেই সর্বশ্রেষ্ঠ ধর্ম বলা উচিত।'

'সকল ধর্মের উপরে স্বদেশপ্রীতি, ইহা বিস্মৃত হইও না।'

কিন্তু Patriotism-সম্বন্ধে বঙ্কিমচন্দ্র এক বিষয়ে আমাদের খুব সতর্ক করিয়াছেন। তিনি বলেন—

'আমি তোমাকে যে দেশপ্রীতি বুঝাইলাম, তাহা ইউরোপীয় Patriotism নহে। ইউরোপীয় Patriotism-ধর্মের তাৎপর্য এই যে, পরসমাজের কাড়িয়া ঘরের সমাজে আনিব। স্বদেশের শ্রীবৃদ্ধি করিব, কিন্তু অন্য সমস্ত জাতির সর্বনাশ করিয়া তাহা করিতে হইবে। এই দুরন্ত Patriotism-প্রভাবে আমেরিকার আদিম জাতি-সকল পৃথিবী হইতে বিলুপ্ত হইল। জগদীশ্বর ভারতবর্ষে যেন ভারতবর্ষীয়ের কপালে এরূপ দেশবাৎসল্য-ধর্ম না লিখেন।'

তবে প্রকৃত স্বদেশপ্রীতির মাপকাঠি কি? বঙ্কিমচন্দ্রের উত্তর শুনুন—

'পরসমাজের অনিষ্ট সাধন করিয়া আমার সমাজের ইষ্ট সাধন করিব না এবং আমার সমাজের অনিষ্ট সাধন করিয়া কাহাকেও আপনার

সমাজের ইষ্ট সাধন করিতে দিব না। ইহাই যথার্থ সমদর্শন, এবং ইহাই জাগতিক প্রীতি ও দেশপ্রীতির সামঞ্জস্য।'

যাঁহার দৃষ্টি এইরূপ উদাত্ত ছিল, তিনি যে স্বাজাত্যবোধে অন্ধ হইয়া অন্য সমাজ বা সম্প্রদায়ের উপর বিদ্বেষ পোষণ করিতেন, ইহা অসম্ভব। তথাপি দেখিতে পাই, বঙ্কিমসাহিত্যে অনভিজ্ঞেরা সম্প্রতি একটা ধূয়া তুলিয়াছেন যে, বঙ্কিমচন্দ্র নাকি মুসলমান-বিদ্বেষী ছিলেন। এ অভিযোগ একেবারেই ভিত্তিহীন। সত্য বটে, 'মৃণালিনী', 'আনন্দমঠ', 'সীতারাম' —বিশেষতঃ, 'রাজসিংহ' উপন্যাসে কোন কোন মুসলমান রাজা ও রাজপুরুষদিগকে তিনি আখ্যান-বস্তুর যাথার্থ্য ও ঐতিহাসিক সত্যের অনুরোধে কৃষ্ণবর্ণে চিত্রিত করিয়াছেন—কিন্তু সে চিত্রণ আদৌ বিদ্বেষমূলক নহে।

'রাজসিংহে'র উপসংহারে তাঁহার নিজের কথা শুনুন—

"গ্রন্থকারের বিনীত নিবেদন এই যে, কোন পাঠক না মনে করেন যে, হিন্দু-মুসলমানের কোন প্রকার তারতম্য নির্দেশ করা এই গ্রন্থের উদ্দেশ্য। হিন্দু হইলেই ভাল হয় না,—মুসলমান হইলেই মন্দ হয় না। অথবা হিন্দু হইলেই মন্দ হয় না,—মুসলমান হইলেই ভাল হয় না। ভাল মন্দ উভয়ের মধ্যে তুল্যরূপই আছে। বরং ইহাও স্বীকার করিতে হয় যে, যখন মুসলমান এত শতাব্দী ভারতবর্ষের প্রভু ছিল, তখন রাজকীয় গুণে মুসলমান সমসাময়িক হিন্দুদিগের অপেক্ষা অবশ্য শ্রেষ্ঠ ছিল। কিন্তু ইহাও সত্য নহে যে, মুসলমান রাজাসকল হিন্দু রাজাসকল অপেক্ষা শ্রেষ্ঠ ছিলেন। অনেক স্থলে মুসলমানই হিন্দু অপেক্ষা রাজকীয় গুণে শ্রেষ্ঠ। অনেক স্থলে হিন্দু রাজা মুসলমান অপেক্ষা রাজকীয় গুণে শ্রেষ্ঠ। অন্যান্য গুণের সহিত যাহার ধর্ম আছে—হিন্দু হউক, মুসলমান হউক, সেই শ্রেষ্ঠ।

অন্যান্য গুণ থাকিতেও যাহার ধর্ম নাই—সেই নিকৃষ্ট। ঔরঙ্গজেব ধর্মশূন্য, তাই তাঁহার সময় হইতে মোগল সাম্রাজ্যের অধঃপতন আরম্ভ হইল। রাজসিংহ ধার্মিক, এজন্য তিনি ক্ষুদ্র রাজ্যের অধিপতি হইয়াও মোগল বাদশাহকে অপমানিত ও পরাস্ত করিতে পারিয়াছিলেন। ইহাই গ্রন্থের প্রতিপাদ্য। রাজা যেরূপ হয়েন, রাজানুচর ও রাজপৌরজন প্রভৃতিও সেইরূপ হয়। উদিপুরী ও চঞ্চলকুমারীর তুলনায়, জেবউন্নিসা ও নির্মলকুমারীর তুলনায়, মাণিক-লাল ও মবারকের তুলনায় ইহা জানিতে পারা যায়। এই জন্য এই সকল কল্পনা।

ঔরঙ্গজেবের উত্তম ঐতিহাসিক তুলনার স্থল স্পেনের দ্বিতীয় ফিলিপ্। উভয়েই প্রকাণ্ড সাম্রাজ্যের অধিপতি; উভয়েই ঐশ্বর্যে, সেনাবলে, গৌরবে আর সকল রাজগণের অপেক্ষা অনেক উচ্চ। উভয়েই শ্রমশীলতা, সতর্কতা প্রভৃতি রাজকীয় গুণে বিভূষিত ছিলেন, কিন্তু উভয়েই নিষ্ঠুর, কপটাচারী, ক্রূর, দাম্ভিক, আত্মমাত্রহিতৈষী এবং প্রজাপীড়ক। এজন্য উভয়েই আপন আপন সাম্রাজ্যধ্বংসের বীজবপন করিয়া গিয়াছিলেন। উভয়েই ক্ষুদ্র শত্রুদ্বারা পরাজিত ও অপমানিত হইয়াছিলেন,—ফিলিপ্ ইংরেজ (তখন ক্ষুদ্রজাতি) ও ওলন্দাজের দ্বারা, ঔরঙ্গজেব মারহাট্টা ও রাজপুতের দ্বারা। মারহাট্টা শিবজী ও ইংলণ্ডের তৎকালিক নেত্রী—এলিজাবেথ পরস্পর তুলনীয়। কিন্তু তদপেক্ষা ওলন্দাজ উইলিয়ম্ ও রাজপুত রাজসিংহ বিশেষ প্রকারে তুলনীয়। উভয়ের কীর্তি ইতিহাসে অতুল। উইলিয়ম্ ইউরোপে দেশহিতৈষী ধর্মাত্মা বীরপুরুষের অগ্রগণ্য বলিয়া খ্যাতি লাভ করিয়াছেন—এ দেশে ইতিহাস নাই, কাজেই রাজসিংহকে কেহ চেনে না।"

বস্তুতঃ যাহাকে আমরা ইদানীং Hindu-Moslem Solidarity বলি—হিন্দু-মুসলমানের ঐ হার্দিক ঐক্য ও আন্তরিক যোগাযোগ ভিন্ন এই খণ্ড ভারতে যে এক মহাভারত স্থাপিত হইতে পারে না—বঙ্কিমচন্দ্র এ তথ্য বেশ উপলব্ধি করিয়াছিলেন। 'Without a solid India, we are not going to get anywhere'—একথা বঙ্কিমচন্দ্রের একেবারেই অবিদিত ছিল না।

অনেক পাঠকই বোধ হয় অবগত আছেন বঙ্কিমচন্দ্রের বিখ্যাত উপন্যাস 'সীতারাম' ১৮৮৪-৫ খৃষ্টাব্দে 'প্রচারে' প্রকাশিত হইয়াছিল। স্মরণ রাখিবেন তখনও আমাদের সর্বপ্রধান রাজনৈতিক প্রতিষ্ঠান Indian National Congress-এর সূচনা হয় নাই। ১২৯২ শ্রাবণের 'প্রচারে' প্রকাশিত 'সীতারামে'র একাংশ—যাহা 'সীতারামে'র পরবর্তী সংস্করণে পুনর্মুদ্রিত হয় নাই—তৎপ্রতি সুলেখক হেমেন্দ্রনাথ দাশ মহাশয় সম্প্রতি 'বঙ্গশ্রীতে' আমাদের মনোযোগ আকর্ষণ করিয়াছেন। দেখা যায় চাঁদশা ফকিরের প্রমুখাৎ বঙ্কিমচন্দ্র সীতারামকে বলিতেছেন—

"বাবা! শুনিতে পাই তুমি হিন্দুরাজ্য স্থাপন করিতে আসিয়াছ, কিন্তু অত দেশাচারের বশীভূত হইলে, তোমার হিন্দুরাজ্য সংস্থাপন করা হইবে না। তুমি যদি হিন্দু-মুসলমান সমান না দেখ, তবে এই হিন্দু-মুসলমানের দেশে তুমি রাজ্য রক্ষা করিতে পারিবে না। তোমার রাজ্যও ধর্মরাজ্য না হইয়া পাপের রাজ্য হইবে। সেই একজনই হিন্দু-মুসলমানকে সৃষ্টি করিয়াছেন। যাহাকে মুসলমান করিয়াছেন সেও তিনিই করিয়াছেন। উভয়েই তাঁহার সন্তান। উভয়েই তোমার প্রজা হইবে। অতএব দেশাচারের বশীভূত হইয়া প্রভেদ করিও না। প্রজায় প্রজায় প্রভেদ পাপ। পাপের রাজ্য থাকে না।

আর যখন তুমি বলিতেছ, ঈশ্বর হিন্দুতে আছেন মুসলমানেও আছেন, তখন তুমি কেন প্রভেদ করিবে? আমি মুসলমান হইয়াও হিন্দু-মুসলমানে কোন প্রভেদ করি না।"

সীতারাম চাঁদশা ফকিরের ধার্মিকতায় মুগ্ধ হইয়া তাঁহাকে তাঁহার নব-প্রতিষ্ঠিত রাজধানীতে বাস করিতে অনুরোধ করিলেন। এ সম্পর্কে উভয়ের যে কথাবার্তা হইল, তাহা লক্ষ্য করা উচিত—

ফকির। তুমি একটি কথা আমার নিকট স্বীকৃত হইলে, আমিও তোমার কথায় স্বীকৃত হইতে পারি। তুমি রাজধানীর কি নাম দিবে?

সীতা। শ্যামাপুর নাম আছে—সেই নামই থাকিবে।

ফকির। যদি উহার 'মহম্মদপুর' নাম দিতে স্বীকৃত হও, তবে আমিও তোমার কথায় স্বীকৃত হইতে পারি।

সীতা। এ নাম কেন?

ফকির। তাহা হইলে আমি খাতিরজমা থাকিব যে তুমি হিন্দু-মুসলমানে সমান দেখিবে।

এ সম্পর্কে সম্প্রতি সুধী নরেন্দ্রনাথ শেঠ মহাশয় যাহা লিখিয়াছেন তাহা আমাদের প্রণিধান-যোগ্য।

'বস্তুতঃ তাঁহার দেশপ্রীতি ও দেশধর্ম কেবলমাত্র রাজনৈতিক স্বাতন্ত্র্য-বুদ্ধিজাত নহে। তাহার মূলে আছে—সমগ্র জাতির মানুষের প্রতি তাঁহার অনন্যসাধারণ মমত্ব-বোধ ও রক্ত-ধারার প্রতি তাঁহার অপরিমিত শ্রদ্ধা।'

বঙ্কিমচন্দ্রের স্বদেশপ্রীতি কতদূর প্রখর ও প্রগাঢ় ছিল—তিনি দেশমাতৃকাকে কিরূপ আন্তরিকতার সহিত ভালবাসিতেন—'বঙ্গদর্শনে' প্রকাশিত 'ভারত-কলঙ্ক', 'বাঙ্গালীর বাহুবল' প্রভৃতি বিবিধ ঐতি-

হাসিক প্রবন্ধে তাহার কতক নিদর্শন পাওয়া যায়। সে যুগের একজন সিভিলিয়ন্ ভারতীয় নেটিবকে 'বিনীত' হইতে উপদেশ দিয়াছিল। তদুত্তরে বঙ্কিমচন্দ্র লিখিয়াছিলেন—

'অদ্যাপি মহাভারত রামায়ণ পড়ি, মনু যাজ্ঞবল্ক্যের ব্যবস্থা-অনুসারে চলি, স্নান করিয়া জগতের অতুল্য ভাষায় ঈশ্বরারাধনা করি। যতদিন এ সকল বিস্মৃত হইতে না পারি, ততদিন বিনীত হইতে পারিব না।'

উড়িষ্যার প্রস্তর-শিল্প দেখিয়া বঙ্কিমচন্দ্র উচ্ছ্বসিত কণ্ঠে বলিয়াছিলেন—

'পাথর এমন করিয়া যে পালিশ করিয়াছিল, সে কি আমাদের এই হিন্দু? এমন করিয়া বিনা বন্ধনে যে গাঁথিয়াছিল, সে কি আমাদের মত হিন্দু? আর এই প্রস্তর মূর্তি সকল যে খোদিয়াছিল, তারা কি হিন্দু? তখন হিন্দুকে মনে পড়িল। তখন মনে পড়িল উপনিষৎ, গীতা, রামায়ণ, মহাভারত, কুমারসম্ভব, শকুন্তলা, পাণিনি, কাত্যায়ন, সাংখ্য, পাতঞ্জল, বেদান্ত, বৈশেষিক—এ সকলই হিন্দুর কীর্তি এ পুতুল কোন্ ছার! তখন মনে করিলাম, হিন্দুকুলে জন্মগ্রহণ করিয়া জন্ম সার্থক করিয়াছি।'

ইহা স্বাজাত্য-বোধের অমৃতময় ফল। কিন্তু 'আনন্দ-মঠ'ই বঙ্কিমচন্দ্রের স্বদেশপ্রীতির মহোজ্জ্বল মূর্তি। তাহার বহুপূর্বে রচিত কমলাকান্তে 'আমার দুর্গোৎসব' মনে পড়ে কি? কি মাতৃভক্তির উদ্বেলিত উচ্ছ্বাস!

কমলাকান্ত সপ্তমীর পূজার দিন একটু অধিকমাত্রায় আফিম চড়াইয়াছেন এবং কুহক-স্বপ্ন দেখিতেছেন। দেখিতেছেন—কালের স্রোতঃ দিগন্ত ব্যাপিয়া প্রবলবেগে ছুটিয়াছে—আর তিনি ভেলায়

চড়িয়া ভাসিয়া যাইতেছেন—নিতান্ত একা—মাতৃহীন। কমলাকান্ত 'মা' 'মা' করিয়া ডাকিতেছেন—'কোথা মা! কই আমার মা!'

'সহসা স্বর্গীয় বাদ্যে কর্ণরন্ধ্র পরিপূর্ণ হইল—দিঙ্‌মণ্ডলে প্রভাতারুণোদয়বৎ লোহিতোজ্জ্বল আলোক বিকীর্ণ হইল—স্নিগ্ধ মন্দ পবন বহিল। সেই তরঙ্গ-সঙ্কুল জলরাশির উপরে, দূরপ্রান্তে দেখিলাম—সুবর্ণমণ্ডিতা এই সপ্তমীর শারদীয়া প্রতিমা! জলে হাসিতেছে,—ভাসিতেছে, আলোক বিকীর্ণ করিতেছে। এই কি মা? হাঁ, এই মা। চিনিলাম এই আমার জননী-জন্মভূমি—এই মৃণ্ময়ী, মৃত্তিকারূপিণী অনন্তরত্নভূষিতা—এক্ষণে কালগর্ভে নিহিতা। রত্নমণ্ডিত দশভুজ দশদিক্—দশদিকে প্রসারিত, তাহাতে নানা আয়ুধরূপে নানাশক্তি শোভিত, পদতলে শত্রু বিমর্দিত, পদাশ্রিত বীরজনকেশরী শত্রু-নিপীড়নে নিযুক্ত। এ মূর্তি এখন দেখিব না—আজি দেখিব না, কাল দেখিব না, কালস্রোতঃ পার না হইলে দেখিব না—কিন্তু একদিন দেখিব—দিগ্‌ভুজা, নানা প্রহরণ-ধারিণী, শত্রুমর্দিনী, বীরেন্দ্র-পৃষ্ঠ-বিহারিণী, দক্ষিণে লক্ষ্মী ভাগ্যরূপিণী, বামে বাণী বিদ্যাবিজ্ঞান-মূর্তিময়ী, সঙ্গে বলরূপী কার্তিকেয়, কার্যসিদ্ধিরূপী গণেশ—আমি সেই কালস্রোতোমধ্যে দেখিলাম, এই সুবর্ণময়ী বঙ্গ-প্রতিমা।'

কমলাকান্ত সেই সুবর্ণময়ী বঙ্গপ্রতিমার পদতলে পুষ্পাঞ্জলি দিয়া ডাকিলেন—'সর্বমঙ্গলমঙ্গল্যে শিবে, আমার সর্বার্থ-সাধিকে! অসংখ্য সন্তানকুলপালিকে! ধর্ম-অর্থ-সুখ-দুঃখ দায়িকে! আমার পুষ্পাঞ্জলি গ্রহণ কর। এই ভক্তি, প্রীতি, বৃত্তি, শক্তি করে লইয়া তোমার পদতলে পুষ্পাঞ্জলি দিতেছি, তুমি অনন্ত জলমণ্ডল ত্যাগ করিয়া এই বিশ্ববিমোহিনী মূর্তি একবার জগৎসমীপে প্রকাশ কর। এসো মা! নবরাগরঙ্গিণি, নববলধারিণি, নবদর্পে দর্পিণি, নবস্বপ্নদর্শিনি!

এসো মা গৃহে এসো—ছয়কোটি সন্তানে একত্রে এককালে, দ্বাদশ কোটি কর জোড় করিয়া পাদপদ্ম পূজা করিব। ছয়কোটি মুখে ডাকিব, মা প্রসূতি অম্বিকে! ধাত্রি ধরিত্রি ধনধান্য-দায়িকে! নগাঙ্ক-শোভিনি নগেন্দ্রবালিকে! শরৎসুন্দরী চারুপূর্ণচন্দ্রভালিকে! ডাকিব, সিন্ধুসেবিতে! সিন্ধুপূজিতে! সিন্ধুমথনকারিণি! শত্রুবধে দশভুজে দশপ্রহরণধারিণি! অনন্ত-শ্রী—অনন্তকালস্থায়িনি! শক্তি দাও সন্তানে, অনন্তশক্তি প্রদায়িনি!'

কমলাকান্তের এই দুর্গোৎসবেই আমরা আমাদের অমোঘ অমিতদ্যুতি জাতীয় সঙ্গীত 'বন্দে মাতরম্'-এর উৎস দেখিতে পাই। যাঁহার হৃদয়-কন্দর হইতে এই মন্দাকিনীধারা উৎসারিত হইয়াছিল—যিনি দেশবাসীকে এই অমোঘ 'বন্দে মাতরম্' মন্ত্রে দীক্ষিত করিয়াছিলেন—তিনি যদি মন্ত্রদ্রষ্টা ঋষি না হন, তবে ঋষি কে?

এ সঙ্গীত দৈবপ্রেরণায় রচিত। বঙ্কিমের হৃদয়তন্ত্রী সাময়িকভাবে সেই তেজোময় অমৃতময় পুরুষের স্পর্শে ঝঙ্কৃত হইয়াছিল। তাই বঙ্কিম ঐ মন্ত্রের দ্রষ্টা মাত্র—রচয়িতা নন। সম্প্রতি এই 'বন্দেমাতরম্' গীতের অঙ্গহানি করিবার প্রস্তাব উঠিয়াছে। যাহারা এরূপ প্রস্তাব করিতেছে আমি তাহাদিগকে পামর বিবেচনা করি।

এই 'বন্দে মাতরম্' সম্পর্কে আমি অন্যত্র এইরূপ লিখিয়াছি—

There are some songs in the hymnology of the world, which, having caught and captured the imagination of a whole nation, become 'national' songs in the true sense of the term. Such songs are divinely inspired—the mind of the poet who writes the song, being merely the harp which is played upon by the breath of

the Invisible, Who becomes the real composer. The French National anthem, *La Marseillaise* is one of such inspired songs. It was composed in 1793 by Rouget de Lisle, a Republican officer of the time, and was first sung in Paris by volunteers from Marseilles ( hence called '*Marseillaise*' ). Bankim Chandra's '*Bande Mataram*' is another such inspired song.

I have heard *La Marseillaise* sung by a deep tenor voice. It is really inspiring. It sheerly lifts you out of yourself and transports you to the region of the super-sensual. The *Bande Mataram* song, when rightly sung, has exactly the same effect. I had, many years ago, the good fortune of hearing Bande Mataram sung at the opening of a session of the Indian National Congress at Calcutta. The singer on the occasion was no other than Rabindra Nath Tagore. As I watched from the platform the vast audience gathered together from all parts and provinces of India, I could see that they were visibly moved. For the moment, they were lifted out of themselves and their consciousness caught something of the spiritual message of the song—the message of one-pointed devotion to the Common Mother and of determination to stake one's all at the altar of patriotism.

এই অমোঘ জাতীয়সঙ্গীত যে 'আনন্দমঠে'র প্রাণস্বরূপ—সেই 'আনন্দমঠ' আদ্যোপান্ত ঐ মহোজ্জ্বল স্বাজাত্যবোধের ঝঙ্কারে মুখরিত,

ঐ অতুল্য স্বদেশানুরাগের সুষমায় মণ্ডিত। আর 'আনন্দমঠে'র প্রধান চরিত্র সত্যানন্দ, জীবানন্দ, শান্তি? এমন দেশ-প্রাণ সেবক-সেবিকা—বাঙ্গালার জাতীয় জীবনের নির্মাতা বঙ্কিমচন্দ্র ভিন্ন কে চিত্রিত করিতে পারিত? তাই 'আনন্দমঠে'র শেষে উচ্ছ্বসিত কণ্ঠে বঙ্কিমচন্দ্র জিজ্ঞাসা করিয়াছেন—'হায়! আবার আসিবে কি মা! জীবানন্দের ন্যায় পুত্র, শান্তির ন্যায় কন্যা আবার গর্ভে ধরিবে কি মা!'

আমি বঙ্কিমচন্দ্রকে স্বাজাত্যবোধের আদ্যাচার্য বলিতে চাই—The real Father of Indian Nationalism। এ কথার যাথার্থ্য বুঝিতে হইলে বঙ্কিমযুগের প্রভাতে দেশের প্রচলিত আবহাওয়ার কিছু পরিচয় জানা আবশ্যক। বঙ্কিমচন্দ্রের জন্মের পূর্বেই কলিকাতায় হিন্দু কলেজ এবং প্রত্যেক জেলায় ইংরেজী জেলা-স্কুল ও কোথাও কোথাও কলেজ প্রতিষ্ঠিত হইয়াছিল। তাঁহার যখন ২০ বৎসর বয়ঃক্রম, তখন কলিকাতা বিশ্ববিদ্যালয় স্থাপিত হওয়ায় ইংরেজী শিক্ষার প্রসার ও প্রতিপত্তি আরও বদ্ধমূল হইল। ফলে পাশ্চাত্য শিক্ষার মাদক বাঙ্গালীর মস্তিষ্কে প্রবেশ করিয়া উহাকে বিলোড়িত ও বিকৃত করিল। বাঙ্গালী আত্মবিস্মৃত হইল—সে ভুলিয়া গেল সে ঋষি-সন্তান—প্রাচীনতম সভ্যতার উত্তরাধিকারী। এ সম্পর্কে বঙ্কিমচন্দ্র স্বয়ং এইরূপ লিখিয়াছেন—'আমাদের মধ্যে এমন অনেক বাবু আছেন, কাচের টাম্বলারে না খাইলে তাঁহাদের জল মিষ্ট লাগে না।' ফলতঃ, বাঙ্গলার আকাশ বাতাস বিজাতীয় ভাবে পরিপূর্ণ হইল এবং ভারতীয় কৃষ্টি ( Culture ) অতলে নিমগ্ন হইবার সম্ভাবনা বেশ প্রবল হইয়া উঠিল।

ভারতের অতীত ইতিহাসে এরূপ সঙ্কট অবস্থা আরও কয়েকবার ঘটিয়াছিল। গ্রীক্, পারসিক, শক, হূন, তাতার, তুর্কী, পাঠান,

মোগলের জয়প্লাবনে তখন ভারতবর্ষ প্লাবিত হইয়াছিল বটে, কিন্তু কেহই ভারতীয় কৃষ্টিকে পর্যুদস্ত করিতে পারে নাই। প্রতিবারই গ্রসিষ্ণু ভারতীয় কৃষ্টি ঐ সকল সভ্যতাকে আত্মসাৎ করিতে সমর্থ হইয়াছিল এবং ঐ সকল সংস্পর্শের ও সংঘর্ষের ফলে ভারতীয় সভ্যতা আরও সমৃদ্ধ ও বিচিত্র হইয়াছিল। কিন্তু এবার সমুদ্রপার হইতে বাণিজ্য-ব্যপদেশে যে পাশ্চাত্য সভ্যতা ভারতে প্রবেশ করিয়াছিল, তাহার তরঙ্গ ভারতের মর্মগ্রন্থিতে আঘাত করিতেছিল। মনে হইয়াছিল, এইবার বুঝি ভারতীয় কৃষ্টি অভিভূত হইয়া যাইবে—নিমজ্জিত হইয়া নিশ্চিহ্ন হইয়া যাইবে। কিন্তু ভারতীয় কৃষ্টির বিরাট্ বুভুক্ষা এবারও তাহাকে রক্ষা করিল, এবং এই রক্ষাকার্যে প্রধান কর্ণধার হইলেন বঙ্কিমচন্দ্র। তিনি নীলকণ্ঠরূপে বিদেশীয় সভ্যতার বিষ পান করিয়া তাহাকে জীর্ণ করিয়া ফেলিলেন এবং অল্প ইংরেজীতে শিক্ষিত 'স্বধর্মভ্রষ্ট, কদাচার, দুরাশয়, অসার, অনালাপ্য' বঙ্গীয় যুবককে (বিশেষণগুলি বঙ্কিমচন্দ্রের নিজের) স্বধর্মে ও স্বাজাত্যে এবং স্বীয় সংস্কৃতিতে পুনঃ প্রতিষ্ঠিত করিলেন। ইহাই বঙ্কিমচন্দ্রের শ্রেষ্ঠ অবদান। তিনি আমাদের অন্তরে যে স্বদেশানুরাগের বহ্নি সন্ধুক্ষিত করিয়াছিলেন, আমরা যেন হোমাগ্নির ন্যায় সেই অগ্নি চিরোজ্জ্বল রাখি—তবেই আমাদের বঙ্কিমের স্মৃতিপূজা সার্থক হইবে।

---

## 'ঘ' পরিশিষ্ট

# GENESIS OF "BANDE MATARAM"

## the Divinely Inspired National Anthem of India

( Reprinted from Hindusthan Standard )

There are some songs in the hymnology of the world, which, having caught and captured the imagination of a whole nation, become 'national' songs in the true sense of the term. Such songs are divinely inspired—the mind of the poet who writes the song, being merely the harp which is played upon by the breath of the Invisible, Who becomes the real composer. The French National anthem, *La Marseillaise* is one of such inspired songs. It was composed in 1793 by Rouget de Lisle, a Republican officer of the time, and was first sung in Paris by volunteers from Marseilles ( hence called 'Marseillaise' ). Bankim Chandra's '*Bande Mataram*' is another such inspired song.

I have heard *La Marseillaise* sung by a deep tenor voice. It is really inspiring. It sheerly lifts you out of yourself and transports you to the region of the super-sensual. The *Bande Mataram* song, when rightly sung, has exactly the same effect. I had, many years ago, the

good fortune of hearing Bande Mataram sung at the opening of a session of the Indian National Congress at Calcutta. The singer on the occasion was no other than Rabindra Nath Tagore. As I watched from the platform the vast audience gathered together from all parts and provinces of India, I could see that they were visibly moved. For the moment, they were lifted out of themselves and their consciousness caught something of the spiritual message of the song—the message of one-pointed devotion to the Common Mother and of determination to stake one's all at the altar of patriotism.

In recent months, questions and contentions have arisen as to the suitability of Bankim's *Bande Mataram* being adopted as the national hymn of India—the hymn of homage to the Motherland. It has been even suggested that *Bande Mataram* is a hymn of hate—hate of the Moslem, who is an integral part of Indian nationhood. The basis of this suggestion is that the song occurs in Bankim's *Ananda Math*, where the novelist, for the sake of historical verisimilitude, felt called upon to depict in rather dark colours the anarchy and oppression that followed in the wake of the battle of Plassey—an interregnum when the administration at Murshidabad ceased to control affairs and the East India Company, though actually invested with power, were yet mere foreign

traders who had not yet grasped the reins of rule. In drawing a portrait of contemporary Bengal, Bankim Chandra had to speak in harsh terms about Muhammad Reza Khan. That was a mere accident, because a Hindu Izaradar in Reza's position would have behaved exactly, perhaps, as Reza did. The true attitude of Bankim Chandra towards Islamic rule and culture in India was defined by himself in the concluding chapter of his famous historical novel *Raj Singha.* It is worthwhile giving a literal translation of that remarkable passage.

"One is not good because he is a Hindu nor bad because he is a Muhammedan. Nor is it true that all Hindus are bad and all Muhammedans are good. There are good men and bad men equally in both the communities. It has also to be admitted that as the Mussalman was the ruler in India for so many centuries, he surely excelled his contemporary Hindu in the qualities of the ruler. But it is not true that all Mussalman rulers were better than Hindu rulers. In some cases the Muhammedan ruler was better and in some cases the Hindu ruler was better. The truth is that he who combines spirituality with other kingly qualities comes to excel, be he Hindu or Moslem."

Communalists (and unfortunately communalism is just now running rampant) should bear these wise observa-

tions of Bankim in mind, should they ever desire to turn a new leaf.

It should also be borne in mind that though the *Bande Mataram* song has come to be associated with the novel, *Ananda Math*, the ideas and sentiments which underlie that song had taken definite shape in Bankim's mind, many many years before *Ananda Math* was written. This becomes quite clear if we turn to his rhapsody "My Durgotsava" in *Kamalakanta*. As a piece of literature, this rhapsody has very few parallels, and every Bengali-knowing person should make it a point to read it and re-read it. But what I am concerned with at the moment, is to draw pointed attention to the fact that this rhapsody, if placed by the side of "Bande Mataram", cannot fail to convince any discerning reader that the *Bande Mataram* song is only the versified form (set to music) of those high, noble and lofty sentiments and aspirations which inspired Bankim from early manhood and made him what he was—the real Father of Indian Nationalism.